'একবার ভাবলুম একদিন একটু সতর্ক ক'রে দিই। কিন্তু মন-কেমন করতে লাগল শ্রীশ, সত্যিই বলছি। জানি তো অভাগা মেয়েটার জীবনে ঘর বাঁধার, ভালবাসার, ভালবাসা পাওয়ার সুযোগ কোনদিনই আসবে না— যদি অশ্বত্থামার মতো পিটুলি গোলা খেয়ে দুধের সাধ মেটাতে পারে তো মিটিয়ে নিক না! আমি হন্তারক হই কেন?

'তারপর থেকে কৌতূহল একটু বাড়ল, স্বীকার করছি। স্বাভাবিকও এটা নয় কি? প্রায়ই চেয়ে থাকতুম। দেখতুম কেমন একটু একটু ক'রে মমতার সঙ্গে আকাঙ্ক্ষা যোগ হচ্ছে, সেবাই পুরস্কার হয়ে উঠছে। ক্রমশঃ দেখলুম, বাইরে থেকে বাজার দোকান ঘুরে এলে, "দেখি কী এনেছে" বলে দেখার ছুতো ক'রে ছুটে গিয়ে আঁচলে ঘাম মুছিয়ে দিচ্ছে, জামাটা খুলে নিয়ে নিজেই দড়িতে মেলে দিচ্ছে। ওদিক থেকে না দেখা যায় সেজন্যে নিজের অজ্ঞাতসারেই একটু সাবধান হ'ত দেখেছি, আপনা থেকেই দরজার পাশে দেওয়ালের আড়ালে আড়ালে থাকার চেষ্টা করত। কিন্তু আমার ঘর থেকে জানলার মধ্য দিয়ে যে সোজাসুজি দেখা যায়—সেটা খেয়াল করে নি অত। এদিকে আমার রান্নার তদ্বির দেখি আমার তদ্বিরের থেকে বেশী সময় নিচ্ছে। এক-একদিন রান্না শেষ হয়ে যাওয়ার পরও ওদের খেয়াল থাকে না। হোস্টেলের পুরনো ছাত্রী, এখন কি বলে, আবাসিক—বলে রাত ক'রে গেলেও কিছু বলত না, কিন্তু অত রাত্রে একা যাওয়া ঠিক নয় বলে আমিই বলতুম রাজবাহাদুরকে একটু এগিয়ে দিতে। কে জানে সেই লোভেই রাত হ'ত কিনা।

'এইবার একদিন এল ক্ল্যাইম্যাক্স্। কিছুটা দেখেছি, কিছুটা শান্তিই বলেছে পরে।

'একদিন—সেটা এপ্রিল মাস, শেষ বসন্ত ওখানে—আমাদের রান্না ছিল না। পাশের বাড়ি কী একটা উপলক্ষে আমাদের সকলেরই নেমন্তন্ন, বাহাদুর শুধু নিজের মতো দুটো ভাত ফুটিয়ে নেবে, এই কথা ছিল। তবু আমাকে চা-টা খাইয়ে, ঘরদোর-বিছানা গুছিয়ে দিয়ে কতকটা অব্যেস মতোই শান্তি চলে গেল বাহাদুরের ঘরে। বাহাদুরের সেদিন মন ভাল ছিল না। নভেলী ভাষায় বলতে গেলে শেষ চৈত্রের আতপ্ত বাতাস বোধ করি ওর মনে প্রভাব বিস্তার করেছিল, বাইরে থেকে এসে গুম খেয়ে বসে ছিল খাটিয়ায়,

জামাকাপড় কিছুই খোলে নি তখনও। বাড়িতে জিতেনবাবুরা কেউ নেই। আমার ভরসায় বাড়িতে চাবি দিয়ে চাকরকে সুদ্ধ নিয়ে পাশের বাড়ি চলে গেছেন। আমার কী একটা কৌতূহল হ'ল। বোধ করি সিক্‌স্‌থ্‌ সেন্স যে, আজ একটা কিছু অঘটন ঘটবে। জানলার নিচের পাল্লা বন্ধ ক'রে দিয়ে জানলায় একটু পাশ ক'রে দাঁড়ালুম। শান্তি ঘরে ঢুকে ওর পাশে গিয়েই বসল। বোধ হয় জিজ্ঞাসা করলে কি হয়েছে, বাহাদুর কোন উত্তর দিল না। শান্তি প্রতিদিনের মতো ওর জামা খুলে নিতে গেল—এক ঝটকায় হাত সরিয়ে দিল বাহাদুর।···মেয়েছেলে এসব কথা নিজের মন দিয়েই বোধ হয় বুঝতে পারে, তাই সে রাগ করল না, অভিমান করল না, একটু কি প্রশ্ন করল আবার শান্ত ভাবেই, তারপর পাশ থেকে পাখাটা তুলে নিয়ে বাতাস করতে বসল।

'এবার বোধ হয় বাহাদুরের মাথায় খুন চেপে গেল, সে পাখাখানা শান্তির হাত থেকে কেড়ে নিয়ে বাইরে বাগানের দিকে ছুঁড়ে ফেলে দিলে। তারপর কী রকম একটা অব্যক্ত শব্দ করতে করতে নিজেই ছুটে বেরিয়ে গেল বাইরে।

'শান্তি উদ্বিগ্নও হ'ল না, ব্যস্তও হ'ল না। স্থির নিস্তব্ধ ভাবেই বসে রইল। সম্ভবত অপেক্ষা করতে লাগল বাহাদুরের এই উন্মত্ততা শান্ত হবার। অথবা কে জানে, বাইরের এই স্তব্ধতা তারও অন্তরের উন্মত্ততার, বিপুল দুর্যোগেরই পূর্বাভাস কিনা।

'দেখলাম শান্তির অনুমানই ঠিক; খানিকটা পরেই বাহাদুর ঘুরে এল আবার।

'কিন্তু এবার আর একটা অদ্ভুত কাণ্ড করল সে, ঘরে ঢুকেই হঠাৎ নিচে বসে পড়ে শান্তির পা দুটো ধরে হাউ হাউ ক'রে কেঁদে উঠল। বোধ হয় ক্ষমা প্রার্থনাই করতে লাগল। শক্তসমর্থ জোয়ান পুরুষের অশ্রু হয়ত পুরুষের চোখে বিসদৃশ দেখায়, কিন্তু সে বন্যা মেয়েদের চিত্তে প্রলয় ঘটিয়ে দেয়, অন্তরের ভীরু প্রেমকে টেনে বার করে।

'শান্তিরও এতদিনের ধৈর্যের বাঁধ এক নিমেষে ভেঙ্গে গেল, সে বাহাদুরকে টেনে উঠিয়ে দু হাতে ওর গলা জড়িয়ে ধরে পাগলের মতো চুমো খেতে লাগল। এমন অবিরাম উন্মত্ত চুম্বন, এমন শ্বাসরোধকারী সে প্রণয়ের প্রকাশ যে, মনে হ'ল তার আবেগে আর উন্মত্ততায় বাহাদুর হাঁপিয়ে উঠছে।···

'এর পর আর জানলার কাছে দাঁড়ানো সম্ভব নয়—আমার পক্ষে।

'হয়ত ওদের এই উচ্ছ্বাস এই উন্মত্ততা চরমেই পৌঁছে ছিল, হয়ত শেষ মুহূর্তে সামলে নিয়েছিল। জানি না। কখনও জিজ্ঞাসা করি নি। ··

'যেটা জানি সেটা হচ্ছে, সেদিন শান্তি প্রস্তাব করেছিল, "এসো আমরা বিয়ে করি।"

'যেন শিউরে উঠেছিল বাহাদুর।

' "না না, ছি ছি! কী বলছ! আমি তোমার পায়ের জুতোর ধুলোর চেয়েও যে ছোট! তোমার জুতো বইবারও যোগ্য নই। তুমি কত লেখাপড়া শিখেছ, কত বড়! ছিঃ! আমাকে বিয়ে করলে তোমার জীবনটাই বরবাদ হয়ে যাবে। সকলে যা-তা বলবে, তুনিয়ায় মুখ দেখাতে পারবে না।" '

'শান্তি চিরদিনই নাছোড়বান্দা—তা তো বুঝছিসই। সে বললে, "বেশ, চলো এখান থেকে তুজনেই চলে যাই—দূরে কোথাও, তুজনেই খেটে খাবো। লেখাপড়ার কথা কেউ জানতে পারবে না সেখানে। তাহলে তো লজ্জা নেই?"

'ওর জেদে তখনকার মতো রাজী হয়েছিল বাহাতুর, হতে হয়েছিল। কিন্তু সে তার যোগ্যতা বেশী জানত, তার জীবন সম্বন্ধে ধারণা ঢের বেশী—কী যেন বলিস তোরা—বাস্তবানুগ। সে বুদ্ধিমানের কাজই করল, পালাল। পরের দিন ভোর থেকে বাহাতুরকে আর দেখা গেল না।

'কে জানে হয়ত তার বাবা মা সমাজের কথাও ভাবতে হয়েছিল, হয়ত ঘরে বৌও ছিল একটা। তবে তাতেও হয়ত আটকাত না—মনে হয় তার কথাই সত্যি, তার ঐ কারণটা।

'হ্যাঁ, তোকে বলা হয় নি। বাহাতুর একখানা চিঠি লিখে রেখে গিছল। ঘর থেকে একটি জিনিসও নিয়ে যায় নি, জামাকাপড় পর্যন্ত না। এক কাপড়েই চলে গেছে। আমরা টেরই পেতাম না চিরকালের মতো গেছে বলে, যদি না ঐ চিঠিটা রেখে যেত। ভোরবেলা ঘুম ভেঙে দেখি আমার দরজার বাইরে—কলেজের কী একটা চাবি ওর কাছে ছিল সেই থলোটা, আর একখানা চিঠি।

'নতুন হিন্দী শিখেছিল বাহাতুর, চিঠিটা হিন্দীতেই লেখা। শান্তিই পড়ল এসে।

'যা লেখা ছিল তার মর্ম এই দাঁড়ায়ঃ

"বাবুজী, আমি চললুম। যদি কোনদিন আপনার মেয়ের যোগ্য হতে

পারি, অন্তত কিছু লেখাপড়া শিখে একটা কোন লেখাপড়ার কাজ, কি ভাল ব্যবসা করতে পারি, যাতে ওর পয়সায় না খেয়ে ওকে ডালভাত খাইয়েও রাখতে পারি—সেই শক্তি হয়েছে বুঝি, ফিরে আসব আবার। যেখানেই থাক, খুঁজে বার করব। আমি জানিও—ও অপেক্ষা করবে। যদি না ফিরি—তা'হলে জানবেন যে হয় আমি হেরে গেছি, নয় তো মরে গেছি। বলবেন আমাকে মাফ করতে। ওর হুকুম রাখতে পারলুম না তার কারণ—ওর গলার পাথর হয়ে ওকে ডুবিয়ে মারতে পারব না।"

'সেই শেষ খবর তার। প্রথম ও শেষ চিঠি।

'আর কোন খোঁজ পাওয়া যায় নি, ফিরেও আসে নি। সে হ'লও আজ প্রায় তিন বছরের কথা। অবশ্য লেখাপড়া শেখার পক্ষে এটা কোন সময়ই নয়। তবু—। কে জানে এখনও তার সে যোগ্যতার তপস্যা চলছে কিনা! কিম্বা হারই মেনেছে!'

———